# সূরা - ৯৯

## *কম্পন*

(আল্-ঝিলঝাল, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ পৃথিবী যখন কম্পিত হবে আপন কম্পনে,

২ আর পৃথিবী বের করে দেবে তার বোঝাগুলা,

৩ আর মানুষ বলবে— "এর কী হল?"

৪ সেইদিন সে বর্ণনা করবে তার কাহিনীগুলো,

৫ যেন তোমার প্রভু তাকে প্রেরণা দিয়েছেন।

৬ সেইদিন মানুষেরা দলে-দলে বেরিয়ে পড়বে যেন তাদের দেখানো যেতে পারে তাদের ক্রিয়াকলাপ।

৭ তখন যে কেউ এক অণু-পরিমাণ সৎকাজ করেছে সে তা দেখতে পাবে;

৮ আর যে কেউ এক অণু-পরিমাণ মন্দকাজ করেছে সেও তা দেখতে পাবে।